সন্ন্যাসী চীনদেশে গিয়ে বৌদ্ধধর্ম প্রচার করেন। বিখ্যাত কুমারজীবের কথা আগেই বলেছি (উপরে উল্লিখিত জীনগুপ্ত এবং কাঠিওয়ারের বিখ্যাত সন্ন্যাসী ধর্মগুপ্ত এই পথে চীনে গিয়ে বৌদ্ধধর্ম প্রচারে অশেষ সাহায্য করেন)। সমুদ্রপথে যাঁরা গিয়েছিলেন তাঁদের মধ্যে গুণবর্মা (৪৩১ খৃষ্টাব্দ), বোধিধর্ম (৫২০ খৃষ্টাব্দ) ও পরমার্থ (৫২৬ খৃষ্টাব্দ) বিশেষ খ্যাত। গুণবর্মা চীনদেশে চিত্রশিল্পের এক নূতন রীতি প্রবর্তন করেন। বৌদ্ধধর্ম সম্বন্ধে অধিকতর জ্ঞানলাভ এবং পরে স্বদেশীয়দের কাছে সেই জ্ঞান বিতরণের জন্য চীনদেশ থেকেও বহু সন্ন্যাসী ভারতবর্ষে এসেছিলেন। তাঁদের মধ্যে ফা-হিয়েন, ইউয়ান চোয়াং ও ই-চিং-এর নাম ভারতবর্ষে সুপরিচিত। তৃতীয় শতাব্দীর শেষভাগে চীনদেশে ১৮০ বৌদ্ধবিহার ও ৩৭০০ সন্ন্যাসী ছিল। ষষ্ঠ শতাব্দীর প্রারম্ভে চীনদেশে তিনহাজার ভারতবাসী ছিল। চীনদেশের শিল্পে ভারতীয় ভাবধারার প্রভাবের কথা আগে উল্লেখ করেছি। টমাস-এর মতে ভারতীয় জ্যোতিষ এবং অঙ্কশাস্ত্রের প্রভাবও চীনের ঐ সব শাস্ত্রে পরিলক্ষিত হয়।

**কোরিয়া**—চতুর্থ শতাব্দীতে চীনদেশ থেকে বৌদ্ধধর্ম কোরিয়ায় বিস্তারলাভ করে। কোরিয়ায় সভ্যতা বিকাশের পথে বৌদ্ধধর্ম যথেষ্ট সাহায্য করে। চীনের লিয়াং ও নানকিং-এর বৌদ্ধশিল্পকলা কোরিয়া এবং কোরিয়ার মারফতে জাপানের শিল্পকলার উপর প্রভাব বিস্তার করে।

**জাপান**—৫৫২ খৃষ্টাব্দে কোরিয়ার কুডারের রাজার মারফত বৌদ্ধধর্ম জাপানে প্রবর্তিত হয়। ঐ শতাব্দীর শেষভাগে জাপানের রাজপুত্র সোটোকো টাইসী বৌদ্ধধর্ম গ্রহণ করার ফলে তাঁর চেষ্টায় জাপানে বৌদ্ধধর্ম প্রতিষ্ঠা লাভ করে। বৌদ্ধধর্মের সঙ্গে সঙ্গে জাপানে আনুষঙ্গিক সভ্যতার অন্যান্য জিনিসও আসে। গ্রুসের মতে হরিউজী মন্দিরের চিত্রশিল্প খোটান, কুচা, টুনহুয়াঙ্গ এবং কোরিয়ার মারফৎ প্রাপ্ত অজন্তার চিত্রশিল্পের ভিত্তির উপর তৈরি। কিন্তু জাপান যা ধার করেছে নিজ অতুলনীয় সৌন্দর্যবোধ প্রতিভাবলে তাকে পরিবর্তিত করে নিজস্ব রূপ দিয়েছে এবং মহীয়ান করে তুলেছে।

সপ্তম শতাব্দীতে নারা জাপানের রাজধানী ছিল। নারার বিভিন্ন মন্দির উৎসব এবং মৃগদাব কাশীর কথা স্মরণ করিয়ে দেয়। টোডোইজী মন্দিরের ব্রোঞ্জের বৈরোচন (বুদ্ধ) মূর্তি বোধহয় জগতের সব চেয়ে বড় মূর্তি। তার উচ্চতা ৫৩½ ফুট এবং ওজন ৫০০ টন। নারা এক সময় সংস্কৃত-চর্চার

কেন্দ্র ছিল। ভারতীয় সঙ্গীত এবং নাটকের বিষয়বস্তু জাপানীদের প্রাণকে সরস করতে সাহায্য করেছে। বর্তমানেও কোনো কোনো জাপানী পণ্ডিত বৌদ্ধধর্মের মূলগ্রন্থসমূহের চর্চায় যথেষ্ট শ্রম স্বীকার করছেন এবং অসামান্য প্রতিভার পরিচয় দিচ্ছেন। মনে হয় বৌদ্ধধর্ম সেখানে জীবন্ত—জাতির প্রাণের সঙ্গে তার নিবিড় যোগাযোগ রয়েছে।

তিব্বত—তিব্বত ভারতের পার্শ্ববর্তী দেশ, তা সত্ত্বেও ভারতের সঙ্গে তার সম্পর্ক সপ্তম শতাব্দীর পূর্বে হয়েছে বলে কোনো প্রমাণ পাওয়া যায় না। সপ্তম শতাব্দীর প্রথমভাগে তিব্বতের রাজা স্রারিবট্‌সন গামপো ( Sraribtson Sgampo ) নেপালের এক রাজকুমারীকে বিবাহ করেন। তিনি এক বুদ্ধ মূর্তি তাঁর সঙ্গে তিব্বতে নিয়ে যান। সেই মূর্তি এখনো লাসার প্রাচীনতম বৌদ্ধমন্দিরে রক্ষিত আছে। পরে ৬৩৯ খৃষ্টাব্দে তিব্বতের রাজা চীনের রাজবংশের এক মেয়েকেও বিবাহ করেন। ইনিও তিব্বতে এক বুদ্ধ মূর্তি নিয়ে আসেন। রাজা গামপো লাসায় দুটি বৌদ্ধবিহার তৈরি করে দেন। তিনি ৬৩৯ খৃষ্টাব্দে কাশ্মীরের এক পণ্ডিতকে পাঠিয়ে সেখানকার লিপি নিয়ে আসেন। সেই লিপিই সামান্য কিছু অদল বদল করে তিব্বতে গৃহীত হয়। এর পরে তিব্বতীয়রা মধ্য-এশিয়ার বৌদ্ধধর্মপ্রধান কোনো কোনো দেশ ( শান-শান, খোটান প্রভৃতি ) দখল করে, নেপালেও প্রভুত্ব বিস্তার করে। ফলে বৌদ্ধদের সঙ্গে ঘনিষ্ঠ সম্পর্কে আসবার সুযোগ ঘটে। অষ্টম শতাব্দীর শেষভাগে ( ৭৮০ খৃষ্টাব্দ ) ভারতের উত্তর-পশ্চিম অঞ্চলের উড্ডান ( চিত্রাল ) নামক স্থানের বিখ্যাত সন্ন্যাসী পদ্মসম্ভব নিমন্ত্রিত হয়ে তিব্বতে আসেন। তিনি তেরো বৎসর তিব্বতে থেকে লামা প্রথার প্রবর্তন করেন ; বহু সংস্কৃত পুস্তক তাঁর তত্ত্বাবধানে তিব্বতী ভাষায় অনূদিত হয়। কিছুদিন পরে তিব্বতে বৌদ্ধধর্মের ভিতরে নানা দোষ প্রবেশ করে। ১০০০ খৃষ্টাব্দের কাছাকাছি তিব্বতীয় সুপণ্ডিত, সংস্কারক সন্ন্যাসী রিন সেন বজান পো-র ( Rin Cen Bzan Po ) নেতৃত্বে বৌদ্ধধর্মের নবজাগরণ হয়। বৌদ্ধধর্ম সম্বন্ধে জ্ঞান বৃদ্ধির জন্য তিনি তিনবার ভারতবর্ষে আসেন। তিনি বহু বৌদ্ধধর্ম সম্বন্ধীয় পুস্তক লেখেন। তাঁর পৃষ্ঠপোষক রাজা তাঁকে সাহায্য করবার জন্য বহু ভারতীয় পণ্ডিতকে নিমন্ত্রণ করে আনেন। মন্দির নির্মাণ এবং মন্দিরের ভাস্কর্য ও চিত্র তৈরির জন্য তিনি নেপাল, বাঙলা ও কাশ্মীর থেকে শিল্পীদেরও তিব্বতে আনেন। ১০৪০ খৃষ্টাব্দে

তিব্বতের রাজার আমন্ত্রণে বিখ্যাত অতীশ (দীপঙ্কর শ্রীজ্ঞান) তিব্বতে যান। তিনি তেরো বৎসর তিব্বতে বৌদ্ধধর্মের অনেক সংস্কার সাধন করে ৭৩ বৎসর বয়সে ১০৫৩ খৃষ্টাব্দে সেখানেই মারা যান। তিনি বহু মূলগ্রন্থ ও ভাষ্য লেখেন, তন্মধ্যে 'বোধিপথপ্রদীপ' সর্বশ্রেষ্ঠ। ভারতীয় বৌদ্ধপণ্ডিতদের অনেক খ্যাতনামা পুস্তক আজ ভারতবর্ষে পাওয়া যায় না। এই জাতীয় অনেক পুস্তকের তিব্বতীয় ভাষায় অনুবাদ এবং কোনো কোনো মূল গ্রন্থও তিব্বতে পাওয়া গিয়েছে, তন্মধ্যে দিঙ্‌নাগের 'ন্যায়মুখ', প্রমাণসমুচ্চয় ধর্মকীর্তির 'প্রমাণবার্তিক', শঙ্করস্বামিনের 'ন্যায়প্রবেশ', আর্যদেবের 'চতুঃশতক', বসুবন্ধুর 'অভিধর্মকোষ' বিশেষভাবে উল্লেখযোগ্য। শেষোক্ত পুস্তকের ইউয়ান চোয়াং ও পরমার্থ কৃত চীনা ভাষায় অনুবাদ চীন থেকেও পাওয়া গিয়েছে।

তিব্বতীয় শিল্পকলায় ভারতীয় প্রভাব বিশেষ পরিস্ফুট। পশ্চিম তিব্বতের মন্দিরগুলিতে এমন সব বৌদ্ধধর্মমূলক চিত্র পাওয়া গিয়েছে যা অজন্তা ও ইলোরার চিত্র-শিল্পের কথা স্মরণ করিয়ে দেয়। পূর্ব তিব্বতের মাঙ্গবাঙ্গ-বিহারের চিত্র সম্ভবত দ্বাদশ শতাব্দীর ভারতীয় শিল্পীদের অঙ্কিত। গ্রূসে তিব্বতীয় ভাস্কর্য ও চিত্রশিল্পে বাঙলা ও মগধের পাল ও সেনযুগের শিল্পকলার যথেষ্ট প্রভাবের উপর জোর দিয়েছেন।

**ব্রহ্মদেশ**—ব্রহ্মদেশের প্রাচীন ইতিহাস একপ্রকার অজ্ঞাত। বুদ্ধের পূর্বে একদল ভারতীয় ক্ষত্রিয় আসামের ভিতর দিয়ে ব্রহ্মদেশে গিয়ে ইরাবতী ও মেকঙ্গ নদীর উপরিভাগে উপনিবেশ স্থাপন করেছিলেন এরকম ধারণা করা যেতে পারে। প্রবাদ মতে অশোকের সময়ে বৌদ্ধধর্ম প্রচারের জন্য সোন ও উত্তর নামক দুই ভিক্ষু সেখানে গিয়েছিলেন। পঞ্চম শতাব্দীতে বুদ্ধঘোষ সেখানে গিয়ে নিম্নব্রহ্মদেশের বৌদ্ধধর্মে নূতন প্রাণ সঞ্চার করেছিলেন এ প্রবাদও আছে। ষষ্ঠ ও সপ্তম শতাব্দীতে প্রোমে বর্মণ ও বিক্রম উপাধিধারী রাজারা রাজত্ব করতেন এবং সেই সময় ঐ রাজ্যে বৌদ্ধধর্মই জনসাধারণের ধর্ম ছিল। ঐ সময়কার প্রাপ্ত মূর্তি এবং 'শাসন' থেকে গুপ্ত ও পল্লব-শিল্পের প্রভাব এবং উত্তর ও দক্ষিণ ভারত থেকে লোকদের ব্রহ্মদেশে যাওয়ার কথা প্রমাণিত হয়। ব্রহ্মদেশে যদিও বৌদ্ধধর্মই প্রধান তবু হিন্দু দেবমূর্তি প্রাপ্তি থেকে, ধারণা

চর্চা বেশ হয়েছে। ধর্মপুস্তক ভিন্ন জ্যোতিষ, চিকিৎসা, ব্যাকরণ প্রভৃতি বিষয়ক পুস্তকও ঐ ভাষায় রচিত হয়েছিল। ব্রহ্মের লিপিও ভারতীয়।

**শ্যাম**—শ্যামের সঙ্গে ভারতের যোগাযোগ অন্তত খৃষ্টীয় শতাব্দীর প্রারম্ভ থেকেই হয়। শ্যামের কতকাংশ ফুনান রাজ্যের অন্তর্ভুক্ত ছিল একথা আগে বলেছি। ব্যাঙককের নিকটবর্তী পঙটুক-এ অমরাবতী থেকে আনীত দ্বিতীয় শতাব্দীর ব্রোঞ্জের বুদ্ধমূর্তি পাওয়া গিয়েছে। এ থেকে প্রমাণিত হয় যে দ্বিতীয় শতাব্দীতে দক্ষিণ-ভারত থেকে বৌদ্ধধর্মাবলম্বী লোক শ্যামে গিয়েছিল। ভারতীয় সভ্যতার প্রভাব শ্যামে সর্বাঙ্গীন। ৫০০-১০০১ খৃষ্টাব্দ এই সময়ে দ্বারাবতীকে কেন্দ্র করে মধ্য-শ্যামে 'মন' জাতি ক্ষমতাপন্ন ছিল—তারা নিষ্ঠাবান হীনযান বৌদ্ধ ছিল। এই যুগের বুদ্ধমূর্তির সঙ্গে সারনাথ ও অজন্তা গুহার মূর্তির নিকট-সম্বন্ধ বর্তমান। অমরাবতী-শিল্প ভিন্ন গুপ্ত ও পাল-শিল্পের প্রভাব শ্যামের শিল্পে যথেষ্ট বিদ্যমান। যদিও বৌদ্ধধর্ম শ্যামে প্রধান, তথাপি হিন্দুধর্মাবলম্বী লোকও ছিল। সংস্কৃত-চর্চা শ্যামে ভালোভাবে হত। সেখানে আজও সংস্কৃতের প্রভাব বর্তমান। ১৯২৬ সালে সাহিত্য, শিল্প প্রভৃতি বিষয়ের চর্চার জন্য রাজা কর্তৃক প্রতিষ্ঠিত সভার নাম দেওয়া হয়েছে 'রাজপাণ্ডিত্য সভা'। যদিও ত্রয়োদশ শতাব্দীতে চীনের ইউনান প্রদেশের থাই জাতি শ্যামে প্রভুত্ব স্থাপন করে, তবুও প্রাচীনকাল থেকে বর্তমান সময় পর্যন্ত শ্যামের সভ্যতা মুখ্যত ভারতীয়।

**সিংহল**—সিংহলও শ্যাম এবং ব্রহ্মদেশের মতো হীনযান মতাবলম্বী। প্রবাদ মতে খৃষ্টপূর্ব পঞ্চম শতাব্দীতে (বুদ্ধের সমসাময়িক কালে) বাঙলার বিজয়সিংহ সিংহলে গিয়ে রাজত্ব প্রতিষ্ঠা করেন। অশোকের পুত্র মহেন্দ্র ও কন্যা সঙ্ঘমিত্রা বৌদ্ধধর্ম প্রচারের জন্য অশোক কর্তৃক সিংহলে প্রেরিত হন। তৎকালীন সিংহলের রাজা দেবানামপিয়তিস্য বৌদ্ধধর্ম গ্রহণ করেন। তিনি এবং তাঁর পরবর্তী কয়েক রাজা সিংহলের তৎকালীন রাজধানী অনুরাধপুরকে বৌদ্ধধর্মের একটি বিরাট কেন্দ্রে পরিণত করেন। পাণ্ড্যদের দ্বারা অনুরাধপুর লুণ্ঠিত হলে কলিঙ্গপুরে রাজধানী স্থানান্তরিত হয়। নবম থেকে ত্রয়োদশ শতাব্দীর মধ্য পর্যন্ত ওখানে রাজধানী ছিল। সিংহলের সবচেয়ে বড় বৌদ্ধমন্দির 'লঙ্কাতিলক' কলিঙ্গপুরে অবস্থিত। সিংহলের শ্রেষ্ঠ রাজা পরাক্রমবাহু দ্বাদশ শতাব্দীতে এই মন্দির তৈরি করেন। এখানে এক শিবমন্দিরও আছে। অনুরাধপুর,

কলিঙ্গপুর ও সিগিরিয়ায় প্রাপ্ত বহু উৎকীরণ-চিত্র ও ভাস্কর্য অমরাবতী ও নাগার্জুনীকোণ্ডার শিল্পের রীতির নিদর্শন। গ্রুসের মতে সিংহলের ভাস্কর্যে পাল এবং সেন-শিল্পের প্রভাব বর্তমান। সিংহলের লিপির ভিত্তিও ভারতীয় লিপি। পালি ভাষার প্রভাব সিংহলেই যথেষ্ট। মোটের উপর একথা বলা যেতে পারে যে সিংহল ভারতীয় সভ্যতার দ্বারা সম্পূর্ণরূপে প্রভাবান্বিত।





# নাম-সূচী